পারিবে? কখনই না,—কখনই না? কৃষ্ণপ্রিয়া যাঁহাকে প্রাণেপ্রাণে বসাইয়া এই পত্র লিখিয়াছেন, হয় তিনি, না হয় তাঁহার অনুগৃহীত জন ছাড়া অন্য কেহই এ পত্রের ভাব বুঝিবেন না,—বুঝিবেন না।

বন্ধু মহাপাত্র সেদেশে আর থাকিলেন না। যাহা কিছু ধনরত্ন পাইয়াছিলেন, তাহা লইয়াই স্বদেশ অভিমুখে যাত্রা করিলেন এবং কয়েকমাস পরে শ্রীক্ষেত্রধামে আসিয়া পঁহুছিলেন। প্রথমেই দেউলে গিয়া শ্রীজগন্নাথকে দর্শন করিলেন এবং দুঃখ-সুখের কথা জানাইয়া আপন ভবনে চলিয়া গেলেন।

এদিকে হইয়াছে কি? বন্ধু মহাপাত্র যাই কৃষ্ণপ্রিয়ার পত্রখানি ছুড়িয়া ফেলিয়া দিয়াছেন, সর্ব্বান্তর্যামী সর্ব্বগত জগন্নাথও অমনি শ্রীহস্ত বিস্তার করিয়া সেখানি ধরিয়া লইয়াছেন। আহা, ভক্তের ভাবে ভোলা ভগবানের তাহাতে আনন্দই বা কত।

"যেসনে অতি দীন জন। পাইলে অমূল্য রতন॥
যেতে আনন্দ মন তার। তহুঁ অধিক দামোদর॥
জন্মরু অন্ধ হোই থাই। সে যেহ্নে দিব্য চক্ষু পাই॥
কিঅবা শতে জন্ম যাএ। যেবা অপুত্র হোই থাএ॥
পাইলে উত্তম নন্দন। যেমন্ত হোএ তার মন॥
তহুঁ আনন্দ গলা বলি। তেসন হেলে বনমালী॥"

অত্যন্ত দরিদ্র ব্যক্তি যদি অমূল্য রতন পায়, তাহার মনে তখন যে আনন্দ, দামোদরের এ আনন্দ তাহার অপেক্ষাও অধিক। জন্মান্ধ ব্যক্তি দিব্য দৃষ্টি লাভ করিলে কিংবা শতজন্মের অপুত্র উত্তম পুত্র প্রাপ্ত হইলে যে প্রকার আনন্দে মাতিয়া উঠে, বনমালীর এ আনন্দ তাহার চেয়েও অনেক বেশী।

অহো, ভক্তগণ না-জানি কি-এক সামগ্রী মাখাইয়া ভগবান্‌কে সকল সামগ্রী সমর্পণ করেন, যাহা আত্মানন্দে পরিপূর্ণ আনন্দময়ের হৃদয়েও আনন্দের তরঙ্গের উপর তরঙ্গ তুলিয়া দেয়। ভক্তের নিজস্ব সেই অসীম-শক্তি সামগ্রীর জয় হউক!

করুণাময় করিলেন কি, কৃষ্ণপ্রিয়ার সেই পত্রখানি লইয়া পট্টসূত্র দিয়া বাঁধিলেন এবং প্রেমে গরগর হইয়া কণ্ঠে ধারণ করিলেন। কৌস্তুভমণির সহিত কৃষ্ণপ্রিয়ার পত্রখানিও তাঁহার হৃদয়মধ্যে বিরাজ করিতে লাগিল।

সেইদিনই রজনীযোগে জগন্নাথ বন্ধু মহাপাত্রের ঘরে গমন করিয়া স্বপ্নযোগে বলিলেন,—ওহে ও মহাপাত্র! তুমি যে সামান্য ধনের আশায় আমার সেবা ছাড়িয়া জয়নগরে গমন করিয়াছিলে, তাহার জন্য আমি তোমাকে কিছুই বলিতে চাহি না। তুমি নিজে যাহা উপার্জ্জন করিয়াছ, তাহার অংশ লইতেও আমি আসি নাই। কিন্তু জিজ্ঞাসা করিতে চাই, আমার ধনে তুমি আমাকে বঞ্চিত করিলে কি নিমিত্ত? কৃষ্ণপ্রিয়া তোমার হস্তে আমায় যাহা প্রেরণ করিয়াছিল, তাহা আমার অমূল্য রতন, তুমি কিনা তুচ্ছ পদার্থের মত তাহা দূর করিয়া ফেলিয়া দিলে? কৃষ্ণপ্রিয়ার পত্রখানিকে তুমি সামান্য মনে করিও না; তাহা আমার আকল্প সঞ্চিত ধন। আর তুমি কিনা সামান্য কাগজ মনে করিয়া তাহা ফেলিয়া দিলে? তুমি ফেলিয়া দিলেও আমার সম্পত্তি আমি ছাড়ি কি প্রকারে? এই দেখ বিপ্র! আমি তাহা তখনই লইয়া আসিয়াছি। এই দেখ,—আমার হৃদয়ের দিকে চাহিয়া দেখ, পরম আদরে তাহা হৃদয়েই